ওঠে তাম্রলিপ্ত জাতীয় সরকার। জাপানি আগ্রাসনের বিরুদ্ধেও কংগ্রেস দলের সাথে সেদিনের কমিউনিস্ট পার্টিও প্রচার চালায়।

১৯৪২ সালের ১ মে ইংরেজ সরকার ঘোষণা করে Denial policy। দশজনের বেশী যাত্রীবহনক্ষম নৌকাগুলিকে ২৪ ঘণ্টার নোটিশে সরিয়ে দেওয়া হয়। 'পোড়ামাটি নীতি' তৈরী করে নষ্ট করে দেওয়া হয় গোলার ধান। ফলে অনিবার্যভাবে দুর্ভিক্ষ ও বেকারীর জন্ম হয়।

বিপর্যয়ের শেষ এখানেই নয়। ১৯৪২-এর ১৬ অক্টোবর এক ভয়ংকর প্রাকৃতিক বিপর্যয়ে মেদিনীপুর আর ২৪ পরগণার চার হাজার বর্গমাইল অঞ্চলে দাপিয়ে পড়া ঘূর্ণি ঝড়ে মারা যায় ২৫ লক্ষ মানুষ। খাদ্যের অভাবেও মারা যায় বেশ কিছু মানুষ আর পশু। এই বিপর্যয়কে মূলধন করে, দুর্ভিক্ষের সুযোগ নিয়ে এগিয়ে আসে মুনাফা শিকারীর দল। এরা একে একে নেয় জমি, গবাদি পশু, থালা বাসন, পুত্র কন্যা—এমনকি এরা 'নারীকেও নিয়ে যায়।'

নবান্নের স্রষ্টা বিজন ভট্টাচার্য চারটি অংক জুড়ে পনেরোটি দৃশ্যের ব্যূহ রচনা করে আলোচ্য ইতিহাসের documentation ঘটিয়েছেন। —প্রথমে বলেছিলেন চড়াইয়ের কথা, পরে বললেন উৎরাইয়ের কথা। তাই 'নবান্ন' যেমন ইতিহাসের প্রতি বিশ্বস্ত নাটক, তেমনি এ হলো—চড়াই-উৎরাইয়ের নাটক। বিষম জ্বালায় মানুষ পুড়ে পুড়ে সোনা হয়। সোনার মানুষ নবান্ন উৎসব করে ; শপথ নেয়—'জোর প্রতিরোধ এবার'। 'নবান্নের' স্রষ্টা বলেন, একা একা লড়াই করা যায় না। প্রয়োজন হয় সংঘশক্তির। সেকালে বলা হয়েছে 'নবান্ন' হলো প্রতিরোধের নাটক, জন বা গণনাট্য।

আসলে 'নবান্ন' তথাকথিত জনমনোরঞ্জক নাটক নয়। হাতিবাগানের প্রমোদশালাগুলিতে যে নাট্যচর্চা আজও অব্যাহত তার সঙ্গে নবান্নের কুটুম্বিতা নেই। এ-নাটক লেখা হয়েছিল রোমা রোঁলার 'people's theatre'-এর তত্ত্বকে মনে রেখে। Peoples Theatre আলোচনা প্রসঙ্গে রোমা রোঁলা বলেছিলেন—

- ☐ নাটক হবে সাধারণ দর্শকের জন্য।
- ☐ নাটককে হতে হবে সরল ও প্রত্যক্ষ।
- ☐ থিয়েটার হবে মেহনতী মানুষের থিয়েটার। সেখানে মানুষের জীবন-সমস্যা আলোচিত হবে।
- ☐ সাধারণ দর্শক যাতে বিরক্ত না হয় সেদিকেও লক্ষ্য রাখা দরকার।
- ☐ থিয়েটার হবে উদ্দেশ্যমূলক।

ভারতীয় গণনাট্য সংঘ মনে করতেন 'Peoples theatre stars people'। তারা মনে করতেন নাটকের মধ্যে দিয়ে মানুষের সংগ্রাম, সংস্কৃতি, অর্থনৈতিক স্থিতির কথা বলতে হবে। নাট্যকার বিজন ভট্টাচার্য এ-কথা স্মরণে রেখেই রচনা করেছিলেন 'আগুন', 'জবানবন্দী' এবং 'নবান্ন'। 'দেবীগর্জন'-এও তিনি একই কথা বলেছিলেন। সুতরাং 'নবান্ন' 'নীলদর্পণে'র মত গ্রামজীবনের পটভূমিকায় রচিত একটি বিশেষ সমস্যার নাটক নয়। এ নাটক চাষাভূষার নাটকও নয়। এর আয়াম অনেক বড়। 'নবান্ন' বাংলাভাষায় লেখা প্রথম পূর্ণাঙ্গ গণনাট্য। এর পটভূমি আমিনপুর হলেও মনে রাখতে হবে নাট্যবিষয় আছড়ে পড়েছে কলকাতার কংক্রিটের বুকে। বিজন ভট্টাচার্য এই নাতিদীর্ঘ নাটকটির মধ্য দিয়ে জনগণের প্রকৃত অবস্থাটি বুঝিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। এবং অনেকাংশেই কৃতকার্য হয়েছেন।